# গৌড়রাজমালা

রমাপ্রসাদ চন্দ

সাম্প্রতিক তথ্য সম্বলিত ভূমিকা লিখেছেন

ডঃ দীনেশচন্দ্র সরকার

নবভারত  পাবলিশার্স

৭২ মহাত্মা গান্ধী রোড, কলিকাতা-৯

## ॥ উৎসর্গ ॥

যিনি সুপণ্ডিত রাজেন্দ্রলাল মিত্রের নিকট বিদ্যাশিক্ষা করিবার সময় হইতেই, পুরাতত্ত্বানুরাগে অনুপ্রাণিত হইয়া, তাহার চর্চ্চার সূত্রপাত করিয়া অকালে ইহলোক পরিত্যাগ করিয়া গিয়াছেন, সেই দীঘাপাতিয়াধিপতি অনরেবল রাজা প্রমথনাথ রায় বাহাদুরের তৃতীয়-পুত্র-প্রবর্ত্তিত বরেন্দ্র-অনুসন্ধান-সমিতি কর্ত্তৃক সঙ্কলিত "গৌড়-বিবরণ" তাঁহার পবিত্র স্মৃতির সমাদর-রক্ষার্থ উৎসর্গীকৃত হইল।

॥ শুভমস্তু ॥

## ॥ সূচীপত্র ॥

---

# ভূমিকা

প্রাচীন ভারতের ইতিহাস রচনার ক্ষেত্রে রমাপ্রসাদ চন্দ একটি স্মরণীয় নাম। জনৈক সাধারণ স্কুলশিক্ষক হইতে অসাধারণ প্রতিভা ও অধ্যবসায়ের বলে তিনি প্রথম শ্রেণীর ঐতিহাসিক গবেষকের সম্মান লাভে সমর্থ হইয়াছিলেন। এদেশে এইরূপ কৃতিত্বের দৃষ্টান্ত বিরল। বাংলা ১৩১৯ সালে (১৯১২ খ্রীষ্টাব্দে) তাঁহার 'গৌড়রাজমালা' প্রকাশিত হইলে বাঙালী ঐতিহাসিক সমাজে আলোড়ন উপস্থিত হইয়াছিল। কারণ নিছক শিলালেখ ও তাম্রশাসনের ভিত্তিতে বাঙলাদেশের প্রাচীন ইতিহাস রচনায় তিনিই পথ প্রদর্শন করিলেন। আজ কিঞ্চিদধিক অর্ধশতাব্দী পরে গ্রন্থখানি পুনর্মুদ্রিত করিতে গিয়া নবভারত পাবলিশার্স কর্তৃপক্ষ আমাকে উহার ভূমিকা লিখিতে অনুরোধ করিয়াছেন। ইহাতে আমি অত্যন্ত আনন্দিত। কারণ এই উপলক্ষ্যে স্বর্গীয় ঐতিহাসিকপ্রবরের প্রতি আমার অকৃত্রিম শ্রদ্ধানিবেদনের একটা সুযোগ পাওয়া গেল।

নিম্নে আমরা সংক্ষেপে রমাপ্রসাদের জীবনী এবং তদ্রচিত 'গৌড়রাজমালা'য় উল্লিখিত বিষয়সমূহের উপর পরবর্তীকালে যে নূতন আলোকপাত হইয়াছে সে সম্বন্ধে কিঞ্চিৎ আলোচনা করিব।

(১)

কালীপ্রসাদের পুত্র রমাপ্রসাদ ১৮৭৩ খৃষ্টাব্দের ১৫ই আগষ্ট ঢাকা জিলার শ্রীধরখোলা গ্রামে জন্মগ্রহণ করেন। কলিকাতার ডাফ কলেজ হইতে তিনি ১৮৯৬ খ্রীষ্টাব্দে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বি. এ. পরীক্ষায় উত্তীর্ণ হন। প্রথমে কয়েকটি বেসরকারী কলেজে শিক্ষকতা করিবার পর তিনি কলিকাতার হিন্দু স্কুলে শিক্ষক নিযুক্ত হইলেন। সেখান হইতে রমাপ্রসাদ রাজশাহী কলেজিয়েট স্কুলে বদলী হন। পুরাবৃত্ত এবং নৃতত্ত্বের অনুশীলনে তাঁহার গভীর অনুরাগ জন্মিয়াছিল। কলিকাতার The Dawn পত্রিকার ১৯০০ খ্রীষ্টাব্দের আগষ্ট সংখ্যায় প্রকাশিত রমাপ্রসাদের সর্ব প্রথম প্রবন্ধটির নাম—'Some Forgotten Chapters of Early Indian History'। ১৯০৪ ও ১৯০৯ খ্রীষ্টাব্দের মধ্যে বোম্বাইয়ের East and West পত্রিকায় তাঁহার নৃতত্ত্ব ও অন্যান্য বিষয় সম্পর্কিত অনেকগুলি প্রবন্ধ প্রকাশিত হয়।

দীঘাপতিয়ার কুমার শরৎকুমার রায়ের পরামর্শে রমাপ্রসাদ বাঙালী জাতির উৎপত্তি সম্বন্ধে গবেষণা আরম্ভ করেন। এ সম্পর্কে তিনি বঙ্গীয় সাহিত্য সম্মেলনের দ্বিতীয় ( রাজশাহী, ১৩১৫ সাল ) এবং তৃতীয় ( ভাগলপুর, ১৩১৬ সাল ) অধিবেশনে দুইটি প্রবন্ধ পাঠ করিয়াছিলেন। ১৯১০ খ্রীষ্টাব্দে তিনি শরৎচন্দ্র এবং অক্ষয়কুমার মৈত্রেয় মহাশয়ের সহিত রাজশাহী জিলার নানাস্থানে প্রত্নবস্তু সংগ্রহে প্রবৃত্ত হন। এইরূপে রাজশাহীর বরেন্দ্র অনুসন্ধান সমিতি ও উহার প্রদর্শশালার সূত্রপাত হয়। শরৎকুমার সমিতির প্রেসিডেন্ট, অক্ষয়কুমার ডাইরেকটার এবং রমাপ্রসাদ অবৈতনিক সম্পাদক হইলেন। পুরাবস্তু সংগ্রহের সঙ্গে সঙ্গে সমিতি হইতে কতিপয় মূল্যবান্ পুস্তকও প্রকাশিত হইল। বাংলাতে রমাপ্রসাদের 'গৌড়রাজমালা' এবং অক্ষয়কুমারের 'গৌড়লেখমালা' ১৯১২ খ্রীষ্টাব্দে প্রকাশিত হয়। রমাপ্রসাদের Indo-Aryan Races ১৯১৬ খ্রীষ্টাব্দে বাহির হইয়াছিল। তাঁহার পাণ্ডিত্যের পরিচয় পাইয়া ১৯১৭ খ্রীষ্টাব্দে ভারত সরকারের পুরাতত্ত্ব বিভাগ রমাপ্রসাদকে স্কলার হিসাবে গ্রহণ করে। সেই সময় তিনি সাঞ্চী জাদুঘরের পুরাবস্তুর তালিকা ( ১৯২২ ) রচনায় সাহায্য করিয়াছিলেন। তাঁহার Dates of the Votive Inscriptions of the Stūpa of Sanchi এবং Archæology and Vaishṇava Tradition সংজ্ঞক দুইখানি পুস্তিকাও এই সময়েই রচিত হয়। এগুলি পুরাতত্ত্ব বিভাগ কর্তৃক প্রকাশিত হইয়াছিল (Memoir No. 1, 1919, এবং Memoir No. 5, 1920)।

১৯১৯ খ্রীষ্টাব্দে রমাপ্রসাদ কলিকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাচীন ভারতীয় ইতিহাস ও সংস্কৃতি বিভাগে লেকচারার নিযুক্ত হন। বিশ্ববিদ্যালয়ে নৃতত্ত্ব বিভাগ খোলা হইলে তাঁহাকে উহার প্রধান নিয়োগ করা হয়। ১৯২১ খ্রীষ্টাব্দে ভারত সরকার তাঁহাকে কলিকাতা জাদুঘরের প্রত্নবস্তু শাখার সুপারিন্টেণ্ডেন্ট্ নিযুক্ত করেন। এই সময়ে তিনি নিম্নলিখিত পুস্তিকাগুলি রচনা করিয়াছিলেন—১। The Beginnings of Art in Eastern India with special reference to the Sculptures in the Indian Museum (Memoir No. 30, 1927), ২। The Indus Valley in the Vedic Period (Memoir No. 31, 1926), ৩। Survival of the Prehistoric Civilization of the Indus Valley (Memoir No. 41, 1929), এবং ৪। Exploration in Orissa (Memoir No. 44, 1930)। এই সকল গ্রন্থ রমাপ্রসাদের গভীর জ্ঞান ও পাণ্ডিত্যের পরিচায়ক। এইসময় তিনি পুরাতত্ত্ব বিভাগের বার্ষিক রিপোর্টে এবং অন্যান্য

পত্রিকাদিতে অনেকগুলি বহুমূল্য প্রবন্ধ প্রকাশ করিয়াছিলেন। ১৩৩০ সালের বৈশাখ মাসে রাধানগরে অনুষ্ঠিত বঙ্গীয় সাহিত্য সম্মেলনের ১৫শ অধিবেশনে ইতিহাস শাখার সভাপতির অভিভাষণরূপে তিনি 'মূর্তি ও মন্দির' সংজ্ঞক যে পুস্তিকা রচনা করেন, তাহাতেও তাঁহার পাণ্ডিত্যের পরিচয় আছে। উহা 'মানসী ও মর্মবাণী' (বৈশাখ, ১৩৩১ সাল) পত্রিকায় প্রকাশিত হইয়াছিল।

রমাপ্রসাদ কলিকাতা এশিয়াটিক সোসাইটীর ফেলো এবং কয়েক বৎসর উহার কাউন্সিলের নৃতত্ত্ব বিভাগের সেক্রিটারী ছিলেন। ১৯২৫ খ্রীষ্টাব্দে তিনি 'রায় বাহাদুর' উপাধিতে ভূষিত হন। ১৯৩২ খ্রীষ্টাব্দে রমাপ্রসাদ সরকারী কার্য হইতে অবসর গ্রহণ করেন। তিনি একবার ভারতীয় প্রাচ্যবিদ্যাসম্মেলনের অন্যতম শাখা-সভাপতি হইয়াছিলেন। ১৯৩৪ খ্রীষ্টাব্দে তিনি বিশ্ব নৃতত্ত্ব সম্মেলনে যোগদানের জন্য লণ্ডনে যান এবং Medieval Indian Sculptures in the British Museum (London, 1936) সংজ্ঞক গ্রন্থ রচনা করেন। বইখানি ভারতীয় মূর্তিকলার বিদেশীয় ছাত্রগণের মধ্যে বিশেষ সমাদর লাভ করিয়াছিল।

১৯৪২ খৃষ্টাব্দের মে মাসে রমাপ্রসাদ এলাহাবাদে যান এবং অসুস্থ হইয়া পড়েন। ২৮শে মে তারিখে তাঁহার জীবনান্ত হয়।

( ২ )

'গৌড়রাজমালা' প্রকাশের পর এই সুদীর্ঘকালে বহুসংখ্যক লেখ আবিষ্কৃত হইয়াছে। ইহার মধ্যে কতকগুলি মূল্যবান্ লেখ প্রস্তরখণ্ড বা শিলামূর্তিতে উৎকীর্ণ; কিন্তু তাম্রশাসনের সংখ্যাই অধিক। ঐতিহাসিক মূল্যবত্তাতেও তাম্রশাসনসমূহেরই শ্রেষ্ঠত্ব। এই সকল আবিষ্কারের ফলে অনেক নূতন ঘটনা এবং নূতন রাজা ও রাজবংশের সন্ধান পাওয়া গিয়াছে। কোন কোন ক্ষেত্রে নূতন গবেষণার ফলে প্রাচীন মত পরিত্যাগ করার প্রয়োজন হইয়াছে। এইরূপ কয়েকটি বড় বড় বিষয়ের প্রতি পাঠকের দৃষ্টি আকর্ষণের জন্যই এই ভূমিকা। ইহা 'গৌড়রাজমালা' পাঠকগণের ঐতিহাসিক অনুসন্ধিৎসা বৃদ্ধিতে কিছুমাত্র সাহায্য করিলে আমাদের পরিশ্রম সার্থক হইবে।

ফরিদপুর জিলায় ধর্মাদিত্য ও গোপচন্দ্রের যে তাম্রশাসনত্রয় আবিষ্কৃত হইয়াছিল, পূর্বে কেহ কেহ সেগুলিকে জাল দলিল মনে করিতেন। কিন্তু ধনাইদহ, দামোদরপুর প্রভৃতি স্থানে ঐ ধরণের অনেকগুলি তাম্রশাসন

আবিষ্কৃত হওয়ায় প্রমাণিত হইয়াছে যে, ওগুলি জাল নহে।[১] ধর্মাদিত্য, গোপচন্দ্র, সমাচার এবং জয়নাগ শশাঙ্কের ন্যায় গৌড়েশ্বর ছিলেন বলিয়া মনে করা যায়। গোপচন্দ্রের আরও দুইখানি তাম্রশাসন বর্ধমান জিলার মল্লসারুল গ্রামে এবং বালেশ্বর জিলার জয়রামপুর গ্রামে পাওয়া গিয়াছে।[২] ইহা হইতে গোপচন্দ্রের সাম্রাজ্যের বিশালতার বিষয় জানা যায় এবং বুঝা যায় যে, উড়িষ্যায় গৌড় অধিকারের প্রসার শশাঙ্কের কিছুকাল পূর্বেই আরম্ভ হইয়াছিল।

গৌড়রাজগণ কামরূপ ও মৌখরিরাজ্যের শত্রু এবং মালব (পূর্বমালব) রাজের মিত্র ছিলেন। সপ্তম শতাব্দীর সূচনায় মালবরাজ মহাসেনগুপ্ত কামরূপ আক্রমণ করেন এবং কামরূপরাজ সুস্থিতবর্মাকে ব্রহ্মপুত্রের তীরে পরাজিত করেন।[৩] সুস্থিতবর্মার মৃত্যুর অব্যবহিত পরেই গৌড়সেনা তেজপুরের যুদ্ধে কামরূপরাজের পুত্র সুপ্রতিষ্ঠিতবর্মা ও ভাস্করবর্মাকে পরাজিত করে এবং বন্দী করিয়া গৌড়ে লইয়া যায়। কিয়ৎকাল পরে তাঁহাদিগকে স্বরাজ্যে পুনঃ-প্রতিষ্ঠিত করা হয়। এজন্য অবশ্যই তাঁহাদিগকে তখনকার মত গৌড়রাজের বশীভূতমিত্রত্ব স্বীকার করিতে হইয়াছিল। এই তথ্য ভাস্করবর্মার নবাবিষ্কৃত দুবী তাম্রশাসন হইতে অপ্রত্যাশিতভাবে জানা গিয়াছে।[৪]

শশাঙ্ক প্রথমে গৌড়রাজের সামন্তরূপে শাহাবাদ জিলা শাসন করিতেন। পরে তিনি গৌড় সিংহাসনে আরোহণের সুযোগ পান। বাণভট্টের 'হর্ষচরিতে' মহাসেনগুপ্তকে 'মালবরাজ' বলা হইয়াছে।[৫] সুতরাং তাঁহাকে 'মহাসামন্ত' শশাঙ্কের প্রভু গৌড়েশ্বর মনে করা ঠিক নহে। মেদিনীপুরে শশাঙ্কের রাজত্ব-কালীন দুটি নূতন তাম্রশাসন পাওয়া গিয়াছে।[৬]

বাণকৃত 'হর্ষচরিতে'র মধ্যযুগীয় টীকাকার বলিয়াছেন যে, রাজ্যবর্ধনের বিশ্বাস জন্মাইবার জন্য শশাঙ্ক তাঁহার সহিত স্বীয় কন্যার বিবাহপ্রস্তাব দ্বারা

---

১। D. C. Sircar, Select Inscriptions, Vol. I, 1965, pp. 287ff., 290ff., 332ff., 346ff., 352ff.

২। Ibid., pp. 372ff., 530-31 (cf. Indian Studies Past and Present, Vol. VII, pp. 123-26).

৩। Epigraphia Indica, Vol. XXX, pp. 295-96; Corpus Inscriptionum Indicarum, Vol. III, p. 206.

৪। Epigraphia Indica, Vol. XXX, pp. 287ff. (pp. 293ff.);

৫। মহাসেনগুপ্তের পুত্র কুমারগুপ্ত এবং মাধবগুপ্তকে 'মালবরাজপুত্র' বলা হইয়াছে। পরব সম্পাদিত 'হর্ষচরিত', পৃষ্ঠা ১৩৮ দ্রষ্টব্য।

৬। Journal of the Asiatic Society of Bengal, Letters, Vol. XI, 1945, pp. 1ff.

স্থাণ্বীশ্বররাজকে প্রলুব্ধ করিয়াছিলেন এবং তাঁহার গৃহে রাজ্যবর্ধন যখন আহারে প্রবৃত্ত, তখন ছলে তাঁহাকে অনুচরগণের সহিত হত্যা করিয়াছিলেন।[৭] এই ঘটনার বিবরণে 'হর্ষচরিতে' কিছু সংক্ষেপে বলা হইয়াছে যে, শশাঙ্ক মিথ্যা ভদ্রব্যবহার দ্বারা রাজ্যবর্ধনের মনে বিশ্বাস জন্মান এবং নিজ ভবনে একাকী শস্ত্রহীন অসন্দিগ্ধ শত্রুকে হত্যা করেন।[৮] এই দুইটি বর্ণনায় কোন বিরোধ নাই। শশাঙ্কের স্কন্ধাবারে একস্থানে যদি রাজ্যবর্ধন শশাঙ্কের সহিত আহারে বসেন এবং অন্যত্র তাঁহার অনুচরগণ অপেক্ষা করিতে থাকেন কিংবা ভোজনে প্রবৃত্ত হন, এবং সেই অবস্থায় যদি স্থাণ্বীশ্বররাজ এবং তদীয় অনুচরগণকে হত্যা করা হয়, তবে রাজ্যবর্ধন একাকী নিহত হইয়াছিলেন, তাহাও যেমন সত্য, তিনি অনুচরগণের সহিত নিহত হইয়াছিলেন, তাহাও সেইরূপ সত্য।

হর্ষের তাম্রশাসনে রাজ্যবর্ধনের বর্ণনায় বলা হইয়াছে যে, তিনি সত্যানুরোধে অর্থাৎ কথা রক্ষার জন্য শত্রুভবনে গিয়া প্রাণ হারাইয়াছিলেন।[৯] ইহার সহিতও পূর্বোক্ত বিবরণের বিরোধ নাই। কারণ সেকালে রাজগণ অনেক সময় বিবাহের জন্য কন্যাকে স্বীয় ভবনে আনাইয়া বিবাহ করিতেন।[১০] রাজ্যবর্ধন যদি তাহা না করিয়া শশাঙ্কের প্রস্তাবমত তাঁহার স্কন্ধাবারে গিয়া শত্রুকন্যাকে বিবাহ করিতে অথবা তৎসম্পর্কে আলাপ-আলোচনা দ্বারা শত্রুতার অবসান ঘটাইতে স্বীকার করেন এবং তদনুসারে শত্রুভবনে গিয়া পরিণামে নিহত হন, তাহা হইলে কথা রক্ষার জন্যই তাঁহার মৃত্যু হইয়াছিল।

চীন পরিব্রাজক হিউএন-চাঙ বলিয়াছেন যে, পূর্বভারতের রাজা শশাঙ্ক রাজ্যবর্ধন সম্পর্কে প্রায়ই তাঁহার মন্ত্রিগণকে বলিতেন, "পার্শ্ববর্তী রাজ্যের রাজা ধার্মিক হইলে নিজ রাজ্যে অশান্তি ঘটে।" ইহা শুনিয়া মন্ত্রিগণ ঐ রাজাকে ( রাজ্যবর্ধনকে ) এক conferenceএ ( অর্থাৎ আলাপ-আলোচনার

---

৭। হর্ষচরিত, পৃষ্ঠা ১৭৫—'তেন শশাঙ্কেন বিশ্বাসার্থং দূতমুখেন কন্যাপ্রদানমুক্ত্বা প্রলোভিতো রাজ্যবর্ধনঃ স্বগেহে সানুচরো ভুঞ্জান এব ছদ্মনা ব্যাপাদিতঃ।'

৮। ঐ, পৃষ্ঠা ১০৬—'গৌড়াধিপেন মিথ্যোপচারোপচিতবিশ্বাসং মুক্তশস্ত্রমেকাকিনং বিশ্রব্ধং স্বভবন এব ভ্রাতরং ব্যাপাদিতমশ্রৌষীৎ।'

৯। Epigraphia Indica, Vol. I, p. 72; Vol. IV, p. 210—'প্রাণানুজ্ঝিতবান-রাতিভবনে সত্যানুরোধেন যঃ।'

১০। 'কৌমুদীমহোৎসবে' কীর্তিমতীর বিবাহ (D. C. Sircar, Studies in the Yugapurāṇa and Other Texts, pp. 92-93) এবং ভদ্দসাল জাতকবর্ণিত বাসবখত্তিয়ার বিবাহ (Jātakas, Vol. IV, No. 465) প্রভৃতি লক্ষণীয়।

জন্য ) আহ্বান করিয়া আনেন এবং হত্যা করেন।[১১] এই আলাপ-আলোচনা যদি শশাঙ্কের কন্যার সহিত রাজ্যবর্ধনের বিবাহ বিষয়ক হয়, তবে এই বর্ণনার সহিতও পূর্বোল্লিখিত বর্ণনাগুলির বিরোধ আছে বলিয়া বোধ হয় না।

পালবংশীয় গোপালের রাজ্যশাসকরূপে নির্বাচন প্রকৃতপক্ষে জনসাধারণের দ্বারা নির্বাচন নহে। এই নির্বাচনের স্বরূপ কাঞ্চীর বৈকুণ্ঠপেরুমাল মন্দির লেখে বর্ণিত পল্লববংশীয় নন্দিবর্মার এবং 'রাজতরঙ্গিণী' বর্ণিত কাশ্মীররাজ যশস্করের নির্বাচনের কাহিনী হইতে বুঝা যায়। পল্লব লেখটিতে মন্ত্রী প্রভৃতি উচ্চরাজকর্মচারী, উচ্চশ্রেণীর প্রজাবর্গ, বণিক্ শ্রেণী ইত্যাদির উল্লেখ আছে;[১২] 'রাজতরঙ্গিণী'তে ব্রাহ্মণদিগকে রাজা নির্বাচন করিতে দেখা যায়।[১৩]

নূতন লেখাবলী আবিষ্কারের ফলে অধুনা গোপালের রাজ্যকাল ৭৫০-৭০ খ্রীষ্টাব্দ এবং তৎপুত্র ধর্মপালের রাজত্বকাল ৭৭০-৮১০ খ্রীষ্টাব্দ অনুমান করা হয়। ধর্মপাল যে ৮০৫ খ্রীষ্টাব্দের অনেক পূর্বে সিংহাসনে আরোহণ করিয়াছিলেন, তাহাতে কোন সন্দেহ নাই। কারণ ঐ তারিখে প্রদত্ত রাষ্ট্রকূটরাজ তৃতীয় গোবিন্দের নেসরিকা তাম্রশাসনে তৎকর্তৃক বঙ্গালদেশের অধীশ্বর ধর্মের নিকট হইতে ভগবতী তারার মূর্তিসংবলিত ধ্বজা ছিনাইয়া লইবার দাবি আছে।[১৪] আবার এখন বালগুদর মূর্তিলেখ হইতে জানা গিয়াছে যে ১১৪৩-৪৪ খ্রীষ্টাব্দ মদনপালের রাজত্বের প্রথম বৎসর ছিল।[১৫] পালবংশের লেখাবলীতে রাজগণের যে সকল রাজ্যবর্ষ উল্লিখিত আছে তাহার ভিত্তিতে ধর্মপাল হইতে

---

১১। Beal's translation, Buddhist Records of the Western World, Calcutta reprint, Vol. II, p. 236; also p. 237—"Owing to the fault of his ministers, he (Rājyavardhana) was led to subject his person to the hand of his enemy." See Watters, *On Yuan Chwang's Travels in India*, Vol. I, p. 343—"[Rājyavardhana], soon after his accession was treacherously murdered by Śaśāṅka, the wicked king of Karṇasuvarṇa in Eastern India, a persecutor of Buddhism." See also Beal's *Life of Hiuen-Tsiang by the Shaman Hwui Li*, p. 83—"The king of Karṇasuvarṇa in Eastern India, whose name was Śaśāṅkarāja, hating the superior military talents of this king, made a plot and murdered him."

১২। Epigraphia Indica, Vol. XVIII, p. 117.

১৩। ৫। ৪৫৭ শ্লোক হইতে

১৪। Epigraphia Indica, Vol. XXXIV, pp. 125ff., 137ff. গোবিন্দের পিতা ধ্রুব এবং ধ্রুব কর্তৃক পরাজিত গুর্জর-প্রতীহার বংশীয় বৎসরাজ যে-গৌড়রাজকে দমন করিয়াছিলেন, তাঁহাকে ধর্মপাল বলিয়াই বোধ হয়।

১৫। Ibid., Vol. XXVIII, p. 141.

মদনপালের পনর জন পূর্বপুরুষের রাজত্বকালের দৈর্ঘ্য মোটামুটি নিম্নরূপ জানা যায়।—(১) ধর্মপাল—৩২শ বর্ষ, (২) দেবপাল—৩৫শ বর্ষ, (৩) প্রথম বিগ্রহপাল বা শূরপাল—৫ম বর্ষ, (৪) নারায়ণপাল—৫৪তম বর্ষ, (৫) রাজ্যপাল—৩২শ বর্ষ, (৬) দ্বিতীয় গোপাল—১৭শ বর্ষ, (৭) দ্বিতীয় বিগ্রহপাল—অজ্ঞাত, (৮) প্রথম মহীপাল—৪৮তম বর্ষ, (৯) নয়পাল—১৫শ বর্ষ, (১০) তৃতীয় বিগ্রহপাল—২৬শ বর্ষ, (১১) দ্বিতীয় মহীপাল—অজ্ঞাত, (১২) দ্বিতীয় শূরপাল —অজ্ঞাত, (১৩) রামপাল—৫৩তম বর্ষ, (১৪) কুমারপাল—অজ্ঞাত, এবং (১৫) তৃতীয় গোপাল—১৪শ বর্ষ।[১৬] ইহাতে দেখা যায় যে, উল্লিখিত রাজগণের শাসনকাল মোটামুটি ৩৩১ বৎসরের কম নহে। সুতরাং ইহাতেও দেখিতে পাই ধর্মপালের রাজত্ব ৮১২ খৃষ্টাব্দের পরে আরম্ভ হয় নাই। যেসকল নরপতির রাজ্যবর্ষ জানা গিয়াছে, তাঁহারা উহার পরেও কিছুকাল জীবিত থাকিতে পারেন এবং যাঁহাদের রাজত্বকাল সম্পর্কে কিছু জানা যায় নাই তাঁহারাও অবশ্যই কিছুকাল রাজ্যশাসন করিয়াছিলেন। ইহা বিবেচনা করিলে ধর্মপালের রাজ্যকাল ৭৭০-৮১০ খ্রীষ্টাব্দ মধ্যে নির্ধারিত করা সমীচীন মনে করা যাইতে পারে।

দেবপালের উত্তরাধিকারীকে অনেকে তাঁহার ভ্রাতুষ্পুত্র বলিয়া স্থির করিয়াছিলেন। কিন্তু সম্প্রতি মির্জাপুর জিলায় প্রাপ্ত প্রথম শূরপালের তৃতীয় রাজ্যাঙ্কে প্রদত্ত একখানি তাম্রশাসন হইতে জানা গিয়াছে যে, তিনি দেবপালের পুত্র ছিলেন এবং তাঁহার জননী ছিলেন দুর্লভরাজের কন্যা ভবদেবী। শূরপাল মুদ্গগিরি ( মুঙ্গের ) হইতে শ্রীনগরভুক্তি অর্থাৎ পাটনা অঞ্চলে অবস্থিত একটি গ্রাম দান করিয়াছিলেন।[১৭]

গুর্জর-প্রতীহারবংশীয় নরপতি ভোজের গোয়ালিয়র প্রশস্তিতে উল্লিখিত তদীয় পিতামহ দ্বিতীয় নাগভট কর্তৃক কান্যকুব্জরাজ চক্রায়ুধ এবং তাঁহার পৃষ্ঠপোষক বঙ্গপতির ( অর্থাৎ ধর্মপালের ) পরাজয়ের বিষয় 'গৌড়রাজমালা'য়

১৬। R. C. Majumdar, History of Ancient Bengal, pp. 161-62· মজুমদার মহাশয়ের গ্রন্থে কিছু ভুল আছে বলিয়া মনে করি। প্রথমতঃ, দ্বিতীয় বিগ্রহপাল অল্পকাল রাজত্ব করিয়াছিলেন এবং তৃতীয় বিগ্রহপাল অন্ততঃপক্ষে তাঁহার ২৬শ বর্ষ পর্যন্ত রাজত্ব করেন। দ্বিতীয়তঃ, ইহাতে তৃতীয় গোপালের রাজীবপুর মূর্তি-লেখের ১৪শ রাজ্যাঙ্ক পরিত্যক্ত হইয়াছে। দেবপালের নালন্দাশাসনের তারিখ অনেকে ৩৯তম বর্ষ পাঠ করিয়াছেন।

১৭। Monthly Bulletin of the Asiatic Society, Vol. VI, No. 10, November, 1971, pp. 4-5.

উদ্ধৃত হইয়াছে। অবশ্য এই প্রশস্তির 'বৃহদ্বংশান্' শব্দটি পূর্বে ভ্রমক্রমে 'বৃহদ্বঙ্গান্' পড়া হইয়াছিল।[১৮] যাহা হউক, নাগভট চক্রায়ুধকে উৎখাত করিয়া স্বীয় রাজধানী কান্যকুব্জে স্থানান্তরিত করেন এবং পাল সাম্রাজ্যের অন্তর্গত পাটনা অঞ্চল অধিকারপূর্বক মুঙ্গের পর্যন্ত অগ্রসর হন। 'প্রভাবকচরিত' সংজ্ঞক জৈন গ্রন্থ অনুসারে কান্যকুব্জপতি নাগাবলোক (নাগভট) ৮৩৩ খৃষ্টাব্দে স্বর্গগমন করেন।[১৯] বারাগ্রামে প্রাপ্ত ভোজের তাম্রশাসনে দেখা যায় যে, কান্যকুব্জ জনপদ নাগভটের সাম্রাজ্যের অন্তর্গত ছিল। কারণ ইহাতে কান্যকুব্জভুক্তির অন্তঃপাতী কালঞ্জর মণ্ডলের অন্তর্ভুক্ত উদুম্বর বিষয়স্থিত একটি গ্রামদান সম্পর্কে মৌখরিরাজ শর্ববর্মার দানপত্র এবং তৎসম্পর্কে নাগভটের অনুমোদনের উল্লেখ পাওয়া যায়।[২০] বারা শাসনটি নাগভটের মৃত্যুর তিন বৎসর মধ্যে মহোদয় অর্থাৎ কান্যকুব্জ নগর হইতে প্রদত্ত হইয়াছিল। ঐ তিন বৎসর মধ্যে ভোজের পিতা রামভদ্র যে কান্যকুব্জে গুর্জর রাজধানী স্থানান্তরিত করিয়াছিলেন, এ পর্যন্ত কেহ তাহা সম্ভব বলিয়া মনে করেন নাই। ৮৩৭ খৃষ্টাব্দে উৎকীর্ণ বাউকের শিলালেখে বলা হইয়াছে যে, তাঁহার পিতা কক্ক মুদ্গগিরি বা মুঙ্গেরে গৌড়দিগের সহিত যুদ্ধে যশোলাভ করিয়াছিলেন।[২১] এই কক্ক অবশ্যই নাগভটের সামন্ত ছিলেন। চাহমানবংশীয় রাজা বিগ্রহরাজের হর্ষ শিলালেখে দেখিতে পাই, তাঁহার পূর্বপুরুষ গুবাক নাগাবলোক অর্থাৎ নাগভটের সামন্ত ছিলেন; আবার 'পৃথ্বীরাজবিজয়' সংজ্ঞক গ্রন্থে দেখা যায়, গুবাকের ভগিনীর সহিত কান্যকুব্জরাজের বিবাহ হইয়াছিল। এই কান্যকুব্জরাজ নাগভট ছিলেন, তাহাতে সন্দেহের কারণ নাই।[২২]

কান্যকুব্জ অধিকার করিয়া ধর্মপাল কিছুকালের জন্য আর্যাবর্তের শ্রেষ্ঠ নরপতির সম্মান লাভ করিয়াছিলেন। কান্যকুব্জের শাসকরূপে চক্রায়ুধের রাজ্যাভিষেক সভায় ভোজ, মৎস্য, মদ্র, কুরু, যদু, যবন, অবন্তি, গন্ধার এবং কীর জনপদের প্রতিনিধিবর্গ উপস্থিত ছিলেন বলিয়া দাবি করা হইয়াছে।

---

১৮। Epigraphia Indica, Vol. XVIII, p. 109, verse 21.

১৯। G. C. Choudhury, Political History of Northern India from Jain Sources (c. 650 to 1300 A. D.), p. 25.

২০। Epigraphia Indica, Vol. XIX, pp. 15ff. 'বারা' নামটি প্রকৃতপক্ষে 'বরাহ' হইতে পারে।

২১। Ibid., Vol. XVIII, pp. 87ff.—'যশো মুদ্গগিরৌ লব্ধং যেন গৌড়ৈঃ সমং রণে।'

২২। R.S. Tripathi, History of Kanauj, pp. 235-36.

ইহা নিশ্চয়ই ধর্মপালের অসামান্য রাজনৈতিক প্রতিষ্ঠার পরিচায়ক। এইজন্যই সোড্ঢলের 'উদয়সুন্দরীকথা'য় তাঁহাকে 'উত্তরাপথস্বামী' বলা হইয়াছে।[২৩] এটা অবশ্যই বাঙালীর শ্লাঘার বিষয়। কিন্তু ইহাও সত্য যে, পরিণামে নাগভট ধর্মপালকে পরাজিত করিয়া পাল সাম্রাজ্যের পশ্চিমাঞ্চল অধিকার করিতে সমর্থ হইয়াছিলেন। আবার তিব্বতীয় কিংবদন্তী অনুসারে, তিব্বতরাজ Khri-srong-lde-btsan ( ৭৫৫-৯৭ খ্রী° ) চীন দেশ হইতে ভারতবর্ষ পর্যন্ত অধিকার বিস্তারে সমর্থ হন। তাঁহার পুত্র Mu-tig-btsan-po ( ৮০৪—১১ খ্রী° ) দাবি করিয়াছেন যে, তিনি জম্বুদ্বীপ অর্থাৎ ভারতবর্ষের অনেকাংশ অধিকার করিয়াছিলেন এবং রাজা ধর্মপাল ও 'দ্রহু-দ্পুন'কে বশ্যতা স্বীকারে বাধ্য করাইয়াছিলেন। কেহ কেহ 'দ্রহু-দ্পুন' হইতে ধর্মপালের জনৈক ভ্রাতুষ্পুত্র, ভাগিনেয় বা পৌত্র বুঝিয়াছেন।[২৪] যাহা হউক, তিব্বতরাজের দাবিতে কিছু অতিরঞ্জন থাকিতে পারে ; কিন্তু ধর্মপালের নামোল্লেখের জন্য ইহাকে সম্পূর্ণ উড়াইয়া দেওয়া নিতান্তই অসম্ভব। সম্ভবতঃ Mu-tig-btsan-po প্রতীহাররাজের সহিত সন্ধিবদ্ধ হইয়া উভয়ে একযোগে ধর্মপালকে আক্রমণ করিয়াছিলেন।

যেরূপেই হউক, ধর্মপালের পুত্র দেবপাল ( আনুমানিক ৮১০—৫০ খ্রী° ) গুর্জর-প্রতীহারগণের হস্ত হইতে পাটনা অঞ্চল পুনরধিকার করিতে সমর্থ হন। ইহা তাঁহার উল্লেখনীয় কৃতিত্ব। কিন্তু পালবংশের প্রশস্তিমালায় তাঁহার বর্ণনা পাঠ করিয়া অনেকে তাঁহাকে যতটা প্রভাবশালী বলিয়া স্থির করিয়াছেন, তাহা ঠিক নহে। দেবপালের সময়ে আর্যাবর্তে গুর্জর-প্রতীহার এবং দাক্ষিণাত্যে রাষ্ট্রকূট, পূর্ব-চালুক্য, পল্লব প্রভৃতি পরাক্রান্ত রাজবংশ রাজত্ব করিতেছিল। প্রতীহাররাজ ভোজের ( আঃ ৮৩৬—৮৫ খ্রী° ) বিশাল সাম্রাজ্য সিন্ধুদেশের সীমান্ত হইতে বিহারের পূর্বপ্রান্ত পর্যন্ত বিস্তৃত ছিল। দেবপাল যেমন গুর্জরপতির দর্পচূর্ণ করার দাবি করিয়াছেন, তেমনই ভোজ বলিয়াছেন যে, তিনি ধর্মপাল-তনয় অর্থাৎ দেবপালের রাজলক্ষ্মীকে আত্মসাৎ করিয়াছিলেন।[২৫] ভোজ যে কলচুরি কোক্কল, রাষ্ট্রকূট দ্বিতীয় কৃষ্ণ এবং চন্দেল্ল হর্ষরাজের সহিত মৈত্রীবদ্ধ হইয়া দেবপালকে আক্রমণ করিয়াছিলেন, ইহা সত্য মনে করা কঠিন। প্রশস্তিতে কোথাও দেবপালকে হিমালয় হইতে সেতুবন্ধ এবং বঙ্গোপসাগর হইতে আরবসাগর পর্যন্ত সমগ্র চক্রবর্তিক্ষেত্রের

২৩। Gaekwad Oriental Series, pp. 4-6.

২৪। R. C. Majumdar, History of Ancient Bengal, p. 118.

২৫। Epigraphia Indica, Vol. XVIII, p. 113, verse 18.

একমাত্র অধীশ্বর বলা হইয়াছে। কোথাও বা দক্ষিণ প্রান্তে সেতুবন্ধস্থলে বিন্ধ্যপর্বতের উল্লেখ করিয়া তাঁহাকে আর্যাবর্তের ক্ষুদ্রতর চক্রবর্তিক্ষেত্রের একচ্ছত্র সম্রাট্ বলা হইয়াছে।[২৬] প্রাচীন ভারতীয় সম্রাট্গণ সকলেই এইরূপ দাবি করিতেন। ইহার ঐতিহাসিক মূল্য কিছু নাই।[২৭] সমসাময়িক তিব্বতরাজ রল্-প-চন্ ( আ° ৮১৭—৩৬ খ্রী° ) দাবি করিয়াছেন যে, তিনি গঙ্গাসাগর পর্যন্ত ভূভাগ অধিকার করিয়াছিলেন।[২৮]

দেবপাল কম্বোজ জাতির সহিত যুদ্ধে লিপ্ত হইয়াছিলেন। 'গৌড়-রাজমালা'য় এই কম্বোজদিগকে তিব্বতীয় বলিয়া অনুমান করা হইয়াছে। ইহা অসম্ভব নহে। কারণ 'কম্বোজ' শব্দ হইতে মোঙ্গোলীয় উপজাতি বিশেষ অর্থে 'কোঁচ' বা 'কোচ' নামের উদ্ভব হইয়াছে এবং দেবপালের অর্ধশতাব্দী পরেই বাঙলাদেশের বিস্তৃত অঞ্চলে কম্বোজরাজগণের প্রভুত্ব দেখা যায়।

দিনাজপুর জিলার বাণগড়ে আবিষ্কৃত স্তম্ভলিপিতে জনৈক কম্বোজান্বয়জ গৌড়পতি কর্তৃক একটি শিব মন্দির নির্মাণের উল্লেখ আছে। এই কম্বোজ বংশীয় রাজার নাম কুঞ্জরঘটাবর্ষ।[২৯] কেহ কেহ 'কুঞ্জরঘটাবর্ষ' শব্দের অর্থ করিয়াছেন ৮৮৮ শকাব্দ অর্থাৎ ৯৬৬ খ্রী°। এই ব্যাখ্যা গ্রহণযোগ্য না হইলেও লেখটি যে দশম শতাব্দীর তাহাতে সন্দেহ নাই।

বালেশ্বর জিলার ইরদা গ্রামে কম্বোজবংশীয় সম্রাট্ নয়পাল কর্তৃক রাজধানী প্রিয়ঙ্গু হইতে ত্রয়োদশ রাজ্যবর্ষে প্রদত্ত একখানি তাম্রশাসন আবিষ্কৃত হইয়াছে। নয়পাল সুগতভক্ত রাজ্যপালের মহিষী ভাগ্যদেবীর গর্ভজাত পুত্র এবং বাসুদেবভক্ত নারায়ণপালের কনিষ্ঠ ভ্রাতা ছিলেন। বর্ধমানভুক্তির অন্তর্গত দণ্ডভুক্তিমণ্ডল অর্থাৎ আধুনিক মেদিনীপুর-বালেশ্বর অঞ্চলে অবস্থিত একটি গ্রাম দান করাই শাসনের উদ্দেশ্য।[৩০] এই তিনজন কম্বোজবংশীয় সম্রাট্ লিপিতত্ত্বের প্রমাণ অনুসারে দশম শতাব্দীতে রাজত্ব করিয়াছিলেন। তিনজন কম্বোজ নরপতি অন্ততঃ ৩০।৪০ বৎসর রাজত্ব করিয়াছিলেন বলিয়া মনে করা যায়। দিনাজপুর হইতে মেদিনীপুর পর্যন্ত তাঁহাদের সাম্রাজ্য বিস্তৃত ছিল বলিয়া বোধ হয়। এ সম্পর্কে আরও দুইটি কথা আছে।

প্রথমতঃ, শ্রীচন্দ্রের পশ্চিমভাগ শাসনে দেখা যায় যে, তাঁহার পিতা

---

২৬। D. C. Sircar, Studies in the Geography of Ancient and Medieval India, 1971, pp. 11 (note 1) and 14 (note 1).

২৭। Ibid., pp. 1ff.

২৮। R. C. Majumdar, History of Ancient Bengal, p. 118.

২৯। Bhandarkar's List of Inscriptions, No. 1726.

৩০। Epigraphia Indica, Vol. XXII, pp. 150 ff.

ত্রৈলোক্যচন্দ্রের ( আ° ৯০৫—২৫ খ্রী° ) সেনাদল সমতটদেশের রাজধানী বর্তমান কুমিল্লার নিকটবর্তী দেবপর্বতে উপস্থিত হইয়া সেখানে কম্বোজদিগের অদ্ভুত কাহিনী শুনিতে পাইয়াছিল।[৩১] সুতরাং দশম শতাব্দীর প্রথম দিকেই কম্বোজেরা পূর্ব বাঙলাতেও বহুদূর পর্যন্ত অগ্রসর হয়। অতএব এ সময়ে বাঙলাদেশে পাল অধিকার অত্যন্ত সঙ্কুচিত হইয়াছিল।

দ্বিতীয়তঃ, গুর্জর-প্রতীহারবংশীয় ভোজের পুত্র মহেন্দ্রপাল ( আ° ৮৮৫—৯০৮ খ্রী° ) মগধ এবং . উত্তর বাঙলা অধিকার করিয়াছিলেন। পূর্বাঞ্চলে প্রাপ্ত তাঁহার লেখমালার মধ্যে বিহারে প্রাপ্ত প্রথম মূর্তি-লেখটি তদীয় রাজত্বের দ্বিতীয় বা চতুর্থ বর্ষে উৎকীর্ণ হইয়াছিল।[৩২] মহেন্দ্রপালের ৫ম রাজ্যবর্ষের পাহাড়পুর ( রাজশাহী ) লেখ [৩৩] এবং ১৫শ রাজ্যবর্ষের মহী-সন্তোষ (দিনাজপুর) মূর্তি-লেখ [৩৪] হইতে জানা যায় যে, নবম-দশম শতাব্দীতে অন্ততঃ দশ বৎসর কাল উত্তর বাঙলায় প্রতীহার অধিকার সুপ্রতিষ্ঠিত ছিল। এই সময় পালবংশীয় নারায়ণপালের অবস্থা শোচনীয় হইয়াছিল, সন্দেহ নাই। পূর্বে বলিয়াছি, প্রতীহাররাজগণ সম্ভবতঃ তিব্বতরাজের সহিত একযোগে পালসাম্রাজ্য আক্রমণ করেন। তাহা হইলে মহেন্দ্রপালের অব্যবহিত পরেই বাঙলাদেশে কম্বোজ অধিকার প্রতিষ্ঠার সহিত উহার ঘনিষ্ঠ সংস্রব আছে বলিয়া বোধ হয়।

দশম শতাব্দীর শেষদিকে পালবংশীয় মহীপাল ( আ° ৯৯০-১০৫০ খ্রী° ) অনধিকারী কম্বোজদিগের দ্বারা অধিকৃত পৈত্রিক রাজ্যাংশ পুনরুদ্ধার করিতে সমর্থ হইয়াছিল। কিন্তু তিনি যে পরবর্তী জীবনে যুদ্ধবিগ্রহ না করিয়া শান্তভাবে রাজত্ব করিতেছিলেন, এরূপ অনুমান সত্য নহে। রাজেন্দ্রচোলের তিরুমলৈ লেখানুসারে ১০২৫ খ্রীষ্টাব্দের অব্যবহিত পূর্বে মহীপাল চোল সৈন্যের হস্তে পরাজিত হইয়াছিলেন।[৩৫] আবার তাঁহার সময়েই পাল-কলচুরি দ্বন্দ্ব আরম্ভ হয়। 'রামায়ণের' একখানি পুথি অনুসারে ১০১৯ খ্রীষ্টাব্দে তীরভুক্তি বা উত্তর বিহারে 'গরুড়ধ্বজ' গাঙ্গেয়দেবের অধিকার স্বীকৃত

---

৩১। Ibid., Vol. XXXVII, pp. 289; D. C. Sircar, Epigraphical Discoveries in East Pakistan, pp. 19 ff.

৩২। Bhandarkar's List of Inscriptions, Nos. 1641 and 1642.

৩৩। K. N. Dikshit, Excavations at Paharpur (Memoir of the Archæological Survey of India, No. 55), p. 75.

৩৪। Epigraphia Indica, Vol. XXXVII, pp. 204 ff.

৩৫। Ibid., Vol. IX, p. 233; Indian Historical Quarterly, Vol. XIII, pp. 151-52.

হইত।[৩৬] তিনি অবশ্যই ত্রিপুরীর কলচুরি বংশীয় নরপতি গাঙ্গেয় (আ° ১০১৫-৪১ খ্রী°)। কিন্তু মহীপালের সময়কালীন সারনাথ লেখ হইতে বুঝা যায়, ১০২৬ খ্রীষ্টাব্দের পূর্বেই তিনি কলচুরিদিগকে বিতাড়িত করিয়া বারাণসী পর্যন্ত অধিকার বিস্তারে সমর্থ হন।[৩৭] আবার বৈহাকীর বিবরণ হইতে জানিতে পারি, ১০৩৩-৩৪ খ্রীষ্টাব্দে বারাণসীতে রাজা গঙ্গ অর্থাৎ কলচুরি গাঙ্গেয়ের অধিকার পুনঃপ্রতিষ্ঠিত হইয়াছিল।[৩৮] সুতরাং ইতিপূর্বেই মহীপাল বারাণসী হইতে বিতাড়িত হইয়াছিলেন। কেহ কেহ মনে করেন যে, মহীপালের ভ্রাতা স্থিরপাল ও বসন্তপাল তীর্থযাত্রা উপলক্ষ্যে বারাণসীতে উপস্থিত ছিলেন; উহা হইতে সেখানে মহীপালের অধিকার প্রমাণিত হয় না।[৩৯] এই ধারণা সত্য নহে। কারণ সারনাথ লেখে যেসকল মন্দিরাদির নির্মাণ বা সংস্কারের কথা বলা হইয়াছে, সে কার্য সময়সাপেক্ষ এবং গোপনে করা অসম্ভব ছিল। গাঙ্গেয় এবং মহীপালের মধ্যে শত্রুতার সম্পর্ক থাকিলে একজনের ভ্রাতৃগণের পক্ষে অন্যের রাজ্যে প্রকাশ্যভাবে কিছুকাল বাস করা সম্ভবপর বলিয়া মনে করি না।

বৌদ্ধ কিংবদন্তী অনুসারে গাঙ্গেয়ের পুত্র কর্ণ (১০৪১-৭১ খ্রী°) মহীপালের পুত্র নয়পালের রাজ্যের বিহার অঞ্চল আক্রমণ করিয়া পরাজিত হইয়াছিলেন। কিন্তু বীরভূম জিলার পাইকোড়গ্রামে কর্ণের স্তম্ভলেখ আবিষ্কৃত হইয়াছে।[৪০] সম্প্রতি আবিষ্কৃত বীরভূমের সিয়ান গ্রামের শিলালেখ হইতেও প্রমাণিত হয় যে, কর্ণ বীরভূম জিলা পর্যন্ত অগ্রসর হইয়াছিলেন এবং এই অঞ্চলেই তিনি পালসেনার হস্তে পরাজিত হন।[৪১]

অনেকের ধারণা, সন্ধ্যাকরনন্দীর 'রামচরিতে' (১।৩৮, ২।২৮, ৪।৩) বরেন্দ্র ভূমি অর্থাৎ উত্তরবাঙলাকে পালরাজের 'জনকভূ' অর্থাৎ জন্মভূমি বলা হইয়াছে। তাঁহারা বলেন, মহীপাল যে 'পৈত্র্য রাজ্য' উদ্ধার করিয়াছিলেন,

---

৩৬। Journal of the Asiatic Society, Letters, Vol. XVII, pp. 27 ff.; Vol. XX, pp. 45 ff.

৩৭। গৌড়লেখমালা, পৃষ্ঠা ১০৭ হইতে।

৩৮। H. C. Ray, Dynastic History of Northern India, Vol. II, p. 773.

৩৯। R. C. Majumdar, History of Ancient Bengal, pp. 134-35.

৪০। Archæological Survey of India, Annual Report, 1921-22, p. 115.

৪১। Journal of Ancient Indian History, Vol. VI, pp. 39 ff. নয়পালের সময়কালীন নবাবিষ্কৃত বাণগড়লেখ হইতে জানা যাইতেছে যে, নয়পাল শৈবধর্ম অবলম্বন করিয়াছিলেন। তাঁহার পিতা, প্রথম মহীপালও শৈবশাক্তধর্মে অনুরাগী ছিলেন।

তাহাও বরেন্দ্র এবং ঐ কথার অর্থ পিতৃভূমি বা জন্মভূমি। এই মত অনুসারে, পালবংশের আদিবাস ছিল বরেন্দ্রে। কিন্তু এই ধারণা সত্য নহে। 'জনকভূ' ও 'পৈত্র্যরাজ্য' কথার প্রকৃত অর্থ পৈত্রিক রাজ্য বা রাজ্যাংশ। বরেন্দ্র পালসাম্রাজ্যের অংশমাত্র ছিল। আমরা ইতিপূর্বে দেখিয়াছি যে, কম্বোজদিগকে পরাজিত করিয়া মহীপাল কেবলমাত্র বরেন্দ্রভূমিই পুনরুদ্ধার করেন নাই। তিব্বতীয় ঐতিহাসিক তারনাথ বলিয়াছেন যে, পালবংশের প্রতিষ্ঠাতা গোপাল 'ভঙ্গল দেশে' অর্থাৎ বঙ্গালদেশে রাজা নির্বাচিত হইয়াছিলেন।[৪২] চন্দ্রবংশীয় রাজগণের রাজ্যকে চন্দ্রদ্বীপ (অর্থাৎ বাখরগঞ্জ অঞ্চল) অথবা বঙ্গালদেশ বলা হইয়াছে। সেইজন্য মনে হয়, প্রাচীন বঙ্গালদেশ দক্ষিণপূর্ব বাঙলায় অবস্থিত ছিল। সম্ভবতঃ ঐ অঞ্চলেই পালবংশের আদিবাস ছিল। আর এইজন্যই বহুজনপদের অধীশ্বর হওয়া সত্ত্বেও ধর্মপালকে তুচ্ছ করিবার উদ্দেশ্যে রাষ্ট্রকূটরাজের নেসরিকাশাসনে 'বঙ্গাল-ভূমিপ' বলা হইয়াছে।[৪৩]

বল্লালসেনকৃত 'দানসাগরের' ভূমিকায় তাঁহার পিতা বিজয়সেন সম্পর্কে বলা হইয়াছে, হেমন্তসেনের পর তিনি বরেন্দ্রে আবির্ভূত হইয়াছিলেন। ইহাতে মনে হইতে পারে যে, সেনরাজগণ প্রথমে উত্তর বাঙলায় রাজত্ব করিতেন। আবার শতাধিক বৎসর পূর্বে যখন রাজশাহীর নিকটবর্তী দেওপাড়াতে বিজয়সেনের শিলাপ্রশস্তি আবিষ্কৃত হয়, তখন তিনি বরেন্দ্র হইতে বাঙলার অন্যান্য অঞ্চলে রাজ্যবিস্তার করিয়াছিলেন, এরূপ মনে করা অসম্ভব ছিল না। ধোয়ীর 'পবনদূত' কাব্যে লক্ষ্মণসেনের রাজধানী বিজয়পুরের উল্লেখ আছে। এই নগর বিজয়সেন কর্তৃক প্রতিষ্ঠিত এবং তাঁহারও রাজধানী ছিল বলিয়া অনুমান করা যায়। তাই 'গৌড়রাজমালা'য় স্থির করা হইয়াছিল যে, ধোয়ীর বিজয়পুর দেওপাড়ার নিকটবর্তী বিজয়নগর। কিন্তু নূতন লেখাদির আবিষ্কারে এই ধারণার সমর্থন পাওয়া যায় না। অবশ্য 'পবনদূত' কাব্যের বর্ণনা হইতেও দেখা যায়, বিজয়পুর গঙ্গার তীরে ত্রিবেণীর নিকটবর্তী ছিল এবং সেখানে পৌঁছিতে গঙ্গানদী পার হইতে হইত না।[৪৪] কেহ কেহ বলিয়াছেন, বিজয়পুর

---

৪২। R. C. Majumdar, History of Ancient Bengal, pp. 166 ff.

৪৩। Epigraphia Indica, Vol. XXXIV, pp. 125 ff

৪৪। 'গৌড়রাজমালা'য় যেমন 'দানসাগর' হইতে—'তদনু বিজয়সেনঃ প্রাদুরাসীদ্বরেন্দ্রে' উদ্ধৃত করা হইয়াছে তেমনই 'পবনদূত' হইতে সুহ্ম বা রাঢ়দেশ সম্পর্কিত—'ভাগীরথ্যাস্তপনতনয়া যত্র নির্যাতি দেবী' (৩৩শ শ্লোকে ত্রিবেণীর উল্লেখ) এবং 'স্কন্ধাবারং বিজয়পুরমিত্যুন্নতাং রাজধানীম্' (৩৬শ শ্লোক) উদ্ধৃত হইয়াছে (পৃষ্ঠা ৬০ এবং ৭৪)।

নবদ্বীপের অপর নাম। মুসলমান আক্রমণকালে লক্ষ্মণসেনের নবদ্বীপে অবস্থান হইতে মনে হয়, ইহা অসম্ভব নহে। যাহা হউক, সেনবংশের লেখমালায় দেখা যায়, বিজয়ের পূর্বপুরুষগণ কর্ণাটদেশ হইতে আসিয়া রাঢ়দেশে বসতি স্থাপন করিয়াছিলেন।[৪৫] বীরভূম জিলার পাইকোড় গ্রামে বিজয়সেনের স্তম্ভলিপি আবিষ্কার রাঢ় অঞ্চলে তাঁহার অধিকার প্রমাণিত করে।[৪৬] বিজয়ের ৬২তম বর্ষে প্রদত্ত ব্যারাকপুর তাম্রশাসন আবিষ্কারের ফলে জানা গিয়াছে, তখন তাঁহার রাজধানী ছিল ঢাকা জিলার অন্তর্গত বিক্রমপুর, এবং চব্বিশ পরগণা জিলার অন্তর্গত খাড়ী অঞ্চল তাঁহার সাম্রাজ্যের অন্তর্গত ছিল।[৪৭] 'অদ্ভুত-সাগরের' একটি শ্লোকের ভিত্তিতে 'গৌড়রাজমালায়' ১০৮১ শকাব্দ বা ১১১৯ খ্রীষ্টাব্দকে বিজয়ের পুত্র বল্লালসেনের রাজত্বের প্রথম বর্ষ স্থির করা হইয়াছে।[৪৮] তাহা হইলে বিজয়সেনের অন্ততঃ ৬২ বৎসরব্যাপী রাজ্যকাল ১০৯৭-১১৫৯ খ্রীষ্টাব্দ বলিয়া মনে করা যাইতে পারে।

বালগুদর মূর্তি-লেখ হইতে জানা গিয়াছে, পালবংশীয় মদনপাল ১১৪৩-৬১ খ্রীষ্টাব্দে রাজত্ব করিয়াছিলেন; আবার তাঁহার অষ্টম রাজ্যবর্ষে প্রদত্ত মনহলি তাম্রশাসন দ্বারা রামাবতী নগরী হইতে পুণ্ড্রবর্ধনভুক্তির অন্তর্গত কোটিবর্ষ বিষয়ে অর্থাৎ উত্তর বাঙলার দিনাজপুর অঞ্চলে ভূমিদান করা হইয়াছিল।[৪৯] অতএব ১১৫১ খ্রীষ্টাব্দের অর্থাৎ স্বীয় রাজত্বের ৫৪তম বর্ষের পর মদনপালের হস্ত হইতে বিজয়সেন উত্তর বাঙলা অধিকার করিয়াছিলেন। ইতিপূর্বে তিনি অবশ্যই দক্ষিণ-পশ্চিম এবং দক্ষিণ-পূর্ব বাঙলার কোন কোন অঞ্চলের অধীশ্বর হইয়াছিলেন। সম্প্রতি ভাগলপুর জিলার কহলগাঁওয়ের নিকটবর্তী বিক্রমশীল বিহারের ধ্বংসাবশেষ মধ্যে দ্বাদশ শতাব্দীর একখানি শিলালেখ আবিষ্কৃত হইয়াছে। উহাতে দেখা যায়, চম্পানগরীর অর্থাৎ ভাগলপুরের নরপতির সাহুর নামক জনৈক বীর বংশধরকে গৌড়েশ্বর সম্মানিত করিয়াছিলেন। বঙ্গেশ্বর তাঁহাকে দমন করার জন্য সোণদামা নামক সেনাপতিকে প্রেরণ করেন; কিন্তু

---

৪৫। N. G. Majumdar, Inscriptions of Bengal, Vol. III, pp. 44 and 70.

৪৬। Ibid., p. 168.

৪৭। Ibid., pp. 57 ff.

৪৮। পৃষ্ঠা ৬২—'ভুজবসুদশমিতে শকে শ্রীমদ্বল্লালসেনস্য রাজ্যাদৌ' (Journal of the Asiatic Society, 1906, p. 17, note)। প্রকৃতপক্ষে 'ভুজবসুদশ' বলিতে ১০৮২ শকাব্দ (১১৬০-৬১ খ্রী°) বুঝায়, ১০৮১ শকাব্দ নহে।

৪৯। Epigraphia Indica, Vol. XXVIII, p. 141; গৌড়লেখমালা, পৃষ্ঠা ১৪৭ হইতে।

সাহুরের হস্তে বঙ্গাধিপতির নৌবল ও হস্তিসেনা পরাজিত হয়।[৫০] এই গৌড়েশ্বর মদনপাল এবং বঙ্গপতি বিজয়সেন হইবার সম্ভাবনা। কারণ দেওপাড়া প্রশস্তিতে বিজয় কর্তৃক গঙ্গার প্রবাহপথে পশ্চিমদিকে নৌ-সৈন্য প্রেরণের উল্লেখ দেখা যায়।[৫১]

বারাণসীর গাহড়বালবংশীয় রাজা গোবিন্দচন্দ্র ১১২৪ খ্রীষ্টাব্দে তাঁহার মানের তাম্রশাসন দ্বারা পাটনার নিকটে ভূমিদান করেন এবং ১১৪৬ খ্রীষ্টাব্দে তাঁহার আর তাম্রশাসন মুঙ্গের হইতে প্রদত্ত হয়।[৫২] এই সময় বিহারে পাল অধিকার সংকুচিত ছিল। কিন্তু মদনপালের রাজত্বের তৃতীয় বৎসর অর্থাৎ ১১৪৬-৪৭ খ্রীষ্টাব্দের একখানি মূর্তি-লেখ হইতে জানা যায় যে, তখন পাটনা জিলায় পাল অধিকার স্বীকৃত হইত।[৫৩] আবার ভীমদেবের রাজঘাট শিলালেখ হইতে জানিতে পারি, মদনপালের সান্ধিবিগ্রহিক গাহড়বাল রাজধানীতে অধিষ্ঠিত ছিলেন এবং সেখানে একটি শিব মন্দির নির্মাণ করাইয়াছিলেন।[৫৪] গাহড়বাল যুদ্ধে মদনপাল অবশ্যই বিজয়সেন প্রমুখ সামন্তের সাহায্য পাইয়াছিলেন। কিন্তু সাম্রাজ্যের পশ্চিমাঞ্চলে দৃষ্টি নিবদ্ধ থাকায় উহার পূর্বাংশের উপর তাঁহার মুষ্টি শিথিল হইয়া গিয়াছিল। ইহার ফলেই বিজয়সেন বাঙলাদেশে আধিপত্য বিস্তারের সুযোগ পান।

মদনপালের পর বিহারের পাটনা-গয়া অঞ্চলে গোবিন্দপাল (১১৬১-৬৫ খ্রীষ্টাব্দ) এবং মুঙ্গের-ভাগলপুর অঞ্চলে পলপাল (১১৬৫-১১৯৯ খ্রীষ্টাব্দ) রাজত্ব করিয়াছিলেন।[৫৫] গাহড়বালেরা পশ্চিম-বিহার হইতে গোবিন্দপালকে উৎখাত করিয়াছিল। গাহড়বাল জয়চন্দ্রের বোধগয়া লেখ ১১৮৩ খ্রীষ্টাব্দের কিয়ৎকাল পরে উৎকীর্ণ হয়। যাহা হউক, পশ্চিম-বিহারের অধিবাসীরা গাহড়বাল অধিকারকালেও দলিলে তারিখ দিতে গোবিন্দচন্দ্রের অতীত রাজ্যের বর্ষাঙ্ক ব্যবহার করিত। গাহড়বাল সৈন্যের অত্যাচার ইহার কারণ হইতে পারে। পলপালের ৩৫শ রাজ্যবর্ষে চম্পা বা ভাগলপুরে একটি মূর্তি

৫০। Journal of Ancient Indian History, Vol. VI, pp. 53 ff.

৫১। N. G. Majumdar, Inscriptions of Bengal, Vol. III, p. 48, verse 22.

৫২। Epigraphia Indica, Vol. XXXVII, p. 245.

৫৩। Bhandarkar's List of Inscriptions, No. 1638.

৫৪। Epigraphia Indica, Vol. XXXII, pp. 277 ff.; Vol. XXXVII, pp. 245-46.

৫৫। Ibid., Vol. XXXV, pp. 235 ff.; Journal of the Bihar Research Society, Vol. XLI, Part 2, pp. 1 ff.

প্রতিষ্ঠিত হইয়াছিল।[৫৬] তিনি সম্ভবতঃ সেনরাজের বশীভূত মিত্র ছিলেন। কারণ বল্লালসেনের নবম রাজ্যবর্ষের সনোখার মূর্তি-লেখ হইতে দেখা যায়; ১১৬৭ খ্রীষ্টাব্দে ভাগলপুর জিলায় তাঁহার অধিকার স্বীকৃত হইত। বিহারে সেন অধিকার প্রসারের সূত্রে সেন ও গাহড়বালবংশের দ্বন্দ্ব আরম্ভ হয়। লক্ষ্মণসেন (১১৭৯-১২০৬ খ্রীষ্টাব্দ) কাশীরাজ অর্থাৎ গাহড়বাল নৃপতিকে পরাজিত করিয়াছিলেন বলিয়া দাবি করিয়াছেন।[৫৭] সেনরাজবংশের প্রশস্তিতে বারাণসী এবং প্রয়াগে বিজয়স্তম্ভ স্থাপনেরও দাবি আছে।[৫৮] বিহার হইতে সেন অধিকার উৎখাত হইবার পরেও গয়া অঞ্চলের দলিলপত্রে লক্ষ্মণসেনের অতীত রাজ্যের তারিখ দেখা যায়। ইহা হইতেই অধুনা মিথিলাতে প্রচলিত লক্ষ্মণসেনসংবতের উৎপত্তি।[৫৯]

'গৌড়রাজমালা' প্রকাশের পর অনেক নূতন রাজা এবং রাজবংশের নাম জানা গিয়াছে। রাজেন্দ্র চোলের তিরুমলৈলেখ হইতে তখন জানা ছিল যে, ১০২৫ খ্রীষ্টাব্দের অব্যবহিত পূর্বে বঙ্গালদেশের রাজা গোবিন্দচন্দ্র চোল সৈন্য কর্তৃক পরাজিত হইয়াছিলেন। এখন চন্দ্রবংশের বিস্তৃত ইতিহাস জানা গিয়াছে। এই বংশে পূর্ণচন্দ্র, তৎপুত্র সুবর্ণচন্দ্র, তৎপুত্র ত্রৈলোক্যচন্দ্র (আনুমানিক ৯০৫-২৫ খ্রীষ্টাব্দ), তৎপুত্র শ্রীচন্দ্র (আনুমানিক ৯২৫-৭৫ খ্রীষ্টাব্দ) তৎপুত্র কল্যাণচন্দ্র (আনুমানিক ৯৭৫-১০০০ খ্রীষ্টাব্দ), তৎপুত্র লডহচন্দ্র (আনুমানিক ১০০০-২০ খ্রীষ্টাব্দ) এবং তৎপুত্র গোবিন্দচন্দ্র (আনুমানিক ১০২০-৫৫ খ্রীষ্টাব্দ) রাজত্ব করিয়াছিলেন।[৬০] তাঁহারা শাহাবাদের রোহতাস্-গড় হইতে আসিয়া বাখরগঞ্জ অঞ্চলে রাজ্যস্থাপন করেন এবং ক্রমে শ্রীহট্ট পর্যন্ত অধিকার করিয়া বিক্রমপুরে রাজধানী স্থানান্তরিত করেন। অন্যান্য রাজগণের মধ্যে ত্রিপুরা অঞ্চলের বৈন্যগুপ্ত (৫০৭ খ্রীষ্টাব্দ) এবং সামন্ত

---

৫৬। Journal of the Bihar Research Society, Vol. XLI, Part 2, pp. 10-11.

৫৭। N. G. Majumdar, Inscriptions of Bengal, Vol. III, pp. 107, 109, 111.

৫৮। Ibid., pp. 121, 128.

৫৯। D. C. Sircar, Indian Epigraphy, pp. 27 ff. লক্ষ্মণসেনের উত্তরাধিকারিগণের মধ্যে কেশবসেনের নামোল্লেখ ভ্রান্তিমূলক। কারণ ইদিলপুর তাম্রশাসনে 'সূর্য' অক্ষর দুইটি ঘষিয়া তুলিয়া অল্পপরিসরে 'বিশ্বরূপ' উৎকীর্ণ হইয়াছিল। ইহাকে ভ্রমক্রমে 'কেশব' পড়া হইয়াছে। Epigraphia Indica, Vol. XXXIII, pp. 315 ff. (pp. 319-20) দ্রষ্টব্য।

৬০। D. C. Sircar, Epigraphical Discoveries in East Pakistan, pp. 99 ff.

লোকনাথ ( ৬৬৪ খ্রীষ্টাব্দ ) উল্লেখযোগ্য।[৬১] কুমিল্লার নিকটবর্তী দেবপর্বতে প্রথমে রাতবংশের জীবধারণ ও শ্রীধারণ ( সপ্তম শতাব্দীর দ্বিতীয়ার্ধ )[৬২] এবং পরে দেববংশীয় বীর, আনন্দ ও ভব ( অষ্টম শতাব্দী ) রাজত্ব করিয়াছিলেন।[৬৩] চট্টগ্রাম তাম্রশাসনের কান্তিদেব নামক নরপতিও এই প্রসঙ্গে স্মরণীয়।[৬৪] ত্রয়োদশ শতাব্দীতে ঐ অঞ্চলে যে দেববংশের অভ্যুদয় হয়, উহাতে পুরুষোত্তম, তৎপুত্র মধুসূদন, তৎপুত্র বাসুদেব, তৎপুত্র দামোদর ( ১২৩১-৪৩ খ্রীষ্টাব্দ ) এবং তৎপুত্র দশরথ রাজত্ব করেন।[৬৫] সেনবংশের পতনের পর দশরথ বিক্রমপুর হইতে শাসন প্রদান করিয়াছিলেন। ১২২০ খ্রীষ্টাব্দে হরিকালদেব রণবঙ্কমল্ল নামক জনৈক নরপতি ময়নামতী অঞ্চলে অবস্থিত পট্টিকেরা রাজ্য শাসন করিতেন।[৬৬] পূর্ববাঙলার বর্মা বংশে বজ্রবর্মা, তৎপুত্র জাতবর্মা, তৎপুত্র হরিবর্মা, তদ্ভ্রাতা সামলবর্মা এবং তৎপুত্র ভোজবর্মার নাম পাওয়া গিয়াছে। হরির ৩৯শ এবং ভোজের পঞ্চম রাজ্যবর্ষের উল্লেখ আছে। তাঁহারা বিক্রমপুর হইতে শাসন প্রদান করিয়াছিলেন।[৬৭] সম্ভবতঃ পালবংশীয় রামপালের অনুগ্রহে হরিবর্মা পূর্ব বাঙলায় অধিষ্ঠিত হন। সুপ্রসিদ্ধ ভবদেবভট্ট তাঁহার মন্ত্রী ছিলেন। বোধ হয় হরির পুত্রকে উৎখাত করিয়া সামল রাজা হইয়াছিলেন।

বাঙলাদেশের কুলশাস্ত্রের ভিত্তিতে অনেকে প্রাচীন ইতিহাসের আলোচনা করিতেন। 'গৌড়রাজমালায়' ইহার কঠোর সমালোচনা আছে। সেজন্য আমরা রমাপ্রসাদের নিকট বিশেষভাবে ঋণী। সম্প্রতি দেখা গিয়াছে যে, আদিশূরের কাহিনীটি তামিলনাড়ুতে ব্রাহ্মণ বসতি স্থাপনের একটি কাহিনীর অনুরূপ এবং সম্ভবতঃ পাল-সেন যুগে বাঙলায় উপনিবিষ্ট দক্ষিণ ভারতীয়েরা উহা এদেশে আমদানী করিয়াছিলেন।[৬৮] বাঙলাদেশে ব্রাহ্মণ বসতি স্থাপন

---

৬১। D. C. Sircar, Select Inscriptions, Vol. I, 1965, pp. 340 ff. Epigraphia Indica, Vol. XV, pp. 301 ff.; Indian Historical Quarterly, Vol. XXIII, p. 224.

৬২। Indian Historical Quarterly, Vol. XXIII, pp. 221 ff.

৬৩। Journal of the Asiatic Society, Letters, Vol. XVII, pp. 83 ff.

৬৪। Epigraphia Indica, Vol. XXVI, pp. 313 ff.

৬৫। Ibid., Vol. XXX, pp. 184 ff.; ইতিহাস, অষ্টম বর্ষ, পৃষ্ঠা ১৬০।

৬৬। Indian Historical Quarterly, Vol. IX, pp. 282 ff.

৬৭। N. G. Majumdar, Inscriptions of Bengal, Vol. III, pp. 14 ff.; Epigraphia Indica, Vol. XXX, pp. 255 ff.

৬৮। D. C. Sircar, Studies in the Society and Administration of Ancient and Medieval India, Vol. I, pp. 28 ff.

এবং কৌলীন্য প্রথার উৎপত্তির সহিত উহার প্রকৃত সম্পর্ক আছে বলিয়া বোধ হয় না। সেকালে উত্তর-প্রদেশের শ্রাবস্তি, কোলাঞ্চ প্রভৃতি স্থানের পণ্ডিত ব্রাহ্মণগণ পূর্বভারতের রাজসভায় এবং স্থানীয় ব্রাহ্মণ সমাজে অত্যন্ত সমাদৃত ছিলেন। তাঁহাদিগকে বড় বড় ভূখণ্ড ব্রহ্মোত্তর দেওয়া হইত। শ্রাবস্তিবাসী ব্রাহ্মণেরা বর্তমান হিলি-বালুরঘাট অঞ্চলে এত অধিক সংখ্যায় বসতি স্থাপন করিয়াছিলেন যে, ঐ অঞ্চলের নাম পাহুনিযোজনের পরিবর্তে শ্রাবস্তি হইয়া যায়।[৬৯] বাঙলা ও মিথিলার ব্রাহ্মণগণ পশ্চিমাগত ব্রাহ্মণদিগের সহিত কন্যার বিবাহ দিয়া আপনাদিগকে গৌরবান্বিত বোধ করিতেন। তৃতীয় বিগ্রহপালের বনগাঁও শাসন হইতে জানা যায়, অনেক সময় স্থানীয় ব্রাহ্মণেরা আপনাদিগকে বহুপুরুষ পূর্ববর্তী পশ্চিমদেশীয় ব্রাহ্মণপণ্ডিতের বংশধর বলিয়া গর্ব প্রকাশ করিতেন।[৭০] এই মনোভাব হইতেই কৌলীন্য এবং কুলপঞ্জী রচনার প্রথা দুইটির উৎপত্তি। লিখিত বিবরণ ব্যতীত দূরবর্তী কোন পূর্বপুরুষের বংশধরত্ব দাবি করা সহজ ছিল না।

আর একটি কথা বলিয়া আমরা রমাপ্রসাদের প্রতি আমাদের শ্রদ্ধার্ঘ্য নিবেদন সমাপ্ত করিব। বর্তমানে পূর্ব বাঙলার সরকারী নাম 'বাঙলাদেশ'। উহা একটি স্বাধীন রাষ্ট্র। সেখানকার অধিবাসীদের নাম বাঙালী বলিয়া ঘোষিত হইয়াছে। ইহাতে পশ্চিম বাঙলা ও উহার অধিবাসিগণের প্রতি সুবিচার করা হয় নাই। কারণ পশ্চিম বাঙলা প্রকৃত পক্ষে বাঙলাদেশের বাহিরে নহে এবং উহার অধিবাসীরাও অবশ্যই বাঙালী। এ স্থলে আমরা বাঙলা ভাষাভাষী সমগ্র অঞ্চল অর্থে বাঙলাদেশ নামটি ব্যবহার করিয়াছি।

৬৪৫, নিউ আলিপুর,
কলিকাতা—৫৩
১৪।১২।১৯৭৩

শ্রীদীনেশচন্দ্র সরকার

---

৬৯। Ibid., pp. 16 ff.
৭০। Ibid., pp. 21 ff.

# উপক্রমণিকা

বঙ্কিমচন্দ্র লিখিয়া গিয়াছেন, "গ্রীণল্যাণ্ডের ইতিহাস লিখিত হইয়াছে; মাওরি-জাতির ইতিহাসও আছে; কিন্তু যে দেশে গৌড়-তাম্রলিপ্তি সপ্তগ্রামাদি নগর ছিল, সে দেশের ইতিহাস নাই।" উপাদানের অভাবকে ইহার প্রকৃত কারণ বলিয়া স্বীকার করা যায় না; অনুসন্ধান চেষ্টার অভাবই প্রধান অভাব।

ইংরাজ-রাজপুরুষগণ ইহা অনুভব করিবামাত্র, অনুসন্ধান-কার্য্যে প্রবৃত্ত হইয়াছিলেন। তাঁহাদিগের শত-বর্ষব্যাপী অনুসন্ধান-চেষ্টায় যাহা কিছু আবিষ্কৃত হইয়াছে, তাহাতে অনুসন্ধানের প্রয়োজন তিরোহিত হয় নাই; উত্তরোত্তর বর্দ্ধিত হইয়া উঠিয়াছে।

যাহারা স্মরণাতীত পুরাকাল হইতে বংশানুক্রমে এ দেশে বাস করিতে গিয়া, নানাবিধ জয়-পরাজয়ের ভিতর দিয়া বর্ত্তমান অবস্থায় উপনীত হইয়াছে তাহাদিগের সহিত দেশের ইতিহাসের সম্বন্ধ সর্ব্বাপেক্ষা অধিক। তাহারা তথ্যানুসন্ধানে প্রবৃত্ত হইলেই, অনুসন্ধান-চেষ্টা প্রকৃত পথে পরিচালিত হইতে পারে। ইহা এখন সকলেই মুক্তকণ্ঠে স্বীকার করিতেছেন।

বিগত এক শত বৎসরের অনুসন্ধান-লব্ধ ঐতিহাসিক তথ্যের বিচার-কার্য্যে প্রবৃত্ত হইবামাত্র বুঝিতে পারা যায়, মুসলমান-শাসন প্রবর্ত্তিত হইবার পূর্ব্ব-কালবর্ত্তী বরেন্দ্র-মণ্ডলের ইতিহাসের মধ্যেই সমগ্র বঙ্গবাসীর ইতিহাসের মূল সূত্রের সন্ধান-লাভের আশা করা যাইতে পারে। বরেন্দ্র-ভূমি প্রাচীন ভূমি বলিয়া,—বরেন্দ্র-ভূমি "দেব-মাতৃক" বলিয়া,—[ মহানন্দার পূর্ব্ব-তীর হইতে করতোয়ার পশ্চিম-তীর পর্য্যন্ত ] নানাস্থানে এখনও অনেক রাজ-দুর্গের, অনেক রাজভবনের, অনেক দেব-মন্দিরের ধ্বংসাবশেষের মধ্যে বহু বিস্ময়-বিজড়িত ঐতিহাসিক তথ্য প্রচ্ছন্ন হইয়া রহিয়াছে।

ডাক্তার বুকানন্ হামিল্টন্, জেনারেল ( স্যর আলেক্জাণ্ডার ) কনিংহাম, ওয়েষ্টমেকট্, রাভেন্সা, ( স্যর উইলিয়ম ) হণ্টার, অধ্যাপক ব্লকম্যান্ প্রভৃতি বহুসংখ্যক রাজকর্ম্মচারী বরেন্দ্রভূমির নানাস্থানে তথ্যানুসন্ধানের সূত্রপাত করিয়াছিলেন। তাঁহারাই বরেন্দ্র-তথ্যানুসন্ধানের প্রথম পথ-প্রদর্শক। কিন্তু অবসরের অভাবে, কেহই ধারাবাহিকরূপে দীর্ঘকাল অনুসন্ধান-কার্য্য পরিচালিত করিতে পারেন নাই।

এই সকল কারণে, বাঙ্গালীর ইতিহাসের উপাদান-সঙ্কলনের আশায়,— বরেন্দ্রমণ্ডলে ধারাবাহিকরূপে তথ্যানুসন্ধানের আয়োজন করিবার অভিপ্রায়ে

—দীঘাপতিয়ার রাজকুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় বাহাদুর এম্-এ, [ ১৯১০ খৃষ্টাব্দে ) একটি "বরেন্দ্র-অনুসন্ধান-সমিতি" গঠিত করিয়া তথ্যানুসন্ধানে ব্যাপৃত হইয়াছেন। তাঁহার অকাতর অর্থব্যয়, অক্লান্ত অধ্যবসায় এবং প্রশংসনীয় ইতিহাসানুরাগ, অল্পকালের মধ্যেই, অনুসন্ধান-সমিতিকে সকলের নিকট সুপরিচিত করিয়া তুলিয়াছে।

অনুসন্ধান-ক্ষেত্র এবং অনুসন্ধানের অবসর অল্প হইলেও, অনুসন্ধানের ফল নিতান্ত অল্প হয় নাই। প্রথম ফলই প্রধান ফল। দেশের লোকে দেশের ইতিহাসের উপাদান-সঙ্কলনে প্রবৃত্ত হইলে, কোন্ প্রণালীতে অনুসন্ধান-কার্য্য পরিচালিত করিতে হইবে, প্রথম হইতেই তাহা সম্যক্ প্রতিভাত হইয়াছে। আন্তরিক অনুরাগপূর্ণ সহৃদয়তার সঙ্গে, দেশের লোকের সহিত মিলিত হইয়া তাহাদিগের সাহায্য লাভ করিতে না পারিলে, অনুসন্ধান-চেষ্টায় সম্যক্ সফল-কাম হইবার আশা নাই। ইহা প্রথম হইতেই পরিলক্ষিত হইয়াছে। দেশের অধিকাংশ লোক নিরক্ষর, অথচ তাহারাই পুরাকীর্ত্তির প্রকৃত সন্ধানদাতা। সহৃদয়তার অভাব থাকিলে, তাহাদিগের নিকট হইতে সকল বিষয়ের সন্ধান-লাভের সম্ভাবনা থাকে না। সহৃদয়তার অভাব না থাকিলে, তাহারাই স্বতঃ-প্রবৃত্ত হইয়া, নানা বিষয়ের সন্ধান প্রদান করে। অনুসন্ধান-সমিতি এইরূপেই অনেক অজ্ঞাতপূর্ব্ব অনুসন্ধান-ক্ষেত্রের সন্ধান-লাভে সমর্থ হইয়াছেন।

অনুসন্ধান-সমিতি এ পর্য্যন্ত যতদূর অনুসন্ধান-কার্য্য পরিচালিত করিতে সমর্থ হইয়াছেন, তাহাতেই অনেক বিবরণ সঙ্কলিত হইয়াছে। বাঙ্গালীর ইতিহাসে উল্লিখিত হইবার যোগ্য অনেক স্থান আবিষ্কৃত ও পরীক্ষিত হইয়াছে, অনেক চিত্র সঙ্কলিত হইয়াছে এবং অনেক পুরাকীর্ত্তির নিদর্শনও সংগৃহীত হইয়াছে। এই সকল নিদর্শন তিন শ্রেণীতে বিভক্ত হইবার যোগ্য—(১) পুরাতন স্থাপত্যের নিদর্শন, (২) পুরাতন ভাস্কর্য্যের নিদর্শন, (৩) পুরাতন জ্ঞান-ধর্ম্ম-সভ্যতার নিদর্শন [ অপ্রকাশিত ও অপরিজ্ঞাত হস্তলিখিত সংস্কৃত গ্রন্থ ]।

অনুসন্ধান-লব্ধ এবং পূর্ব্বাবিষ্কৃত ঐতিহাসিক তথ্য একত্র সন্নিবিষ্ট করিয়া "গৌড়-বিবরণ" নামক [ খণ্ডশঃ প্রকাশিতব্য ] গ্রন্থ সংকলন করিবার প্রয়োজন অনুভূত হইবামাত্র, অনুসন্ধান-সমিতি তাহার ব্যবস্থা করিয়াছেন। ভিন্ন ভিন্ন বিষয় ভিন্ন ভিন্ন ভাগে আলোচিত হইবে বলিয়া, "গৌড়-বিবরণ" আট ভাগে বিভক্ত হইয়াছে। তাহা যথাক্রমে—রাজমালা, শিল্পকলা, বিবরণমালা, লেখমালা, গ্রন্থমালা, জাতিতত্ত্ব, শ্রীমূর্ত্তিতত্ত্ব ও উপাসক-সম্প্রদায় নামে অভিহিত হইবে।

গৌড়-বিবরণের প্রথম ভাগের প্রথম খণ্ড [ অনুসন্ধান-সমিতির সুযোগ্য

সম্পাদক শ্রীযুক্ত রমাপ্রসাদ চন্দ বি-এ প্রণীত ] "গৌড়রাজমালা" প্রকাশিত হইল। তাহার সম্পাদন-ভার আমার উপর ন্যস্ত করিয়া, অনুসন্ধান-সমিতি আমার প্রতি যৎপরোনাস্তি সমাদর প্রদর্শন করিয়াছেন। ইহা আমার পক্ষে নিরতিশয় শ্লাঘার বিষয় হইলেও, এই ভার যোগ্যতর হস্তে ন্যস্ত করিতে পারিলেই ভাল হইত।

## ॥ ঐতিহাসিক বিচার-পদ্ধতি ॥

মুসলমান-শাসন প্রতিষ্ঠিত হইবার পূর্ব্বে, গৌড়মণ্ডলে সেনবংশীয় নরপাল-গণের বিজয়-রাজ্য প্রতিষ্ঠিত ছিল। তৎপূর্ব্বে পালবংশীয় নরপালগণ এ দেশের শাসন-কার্য্যে ব্যাপৃত ছিলেন। এ কথা ইতিহাস-বিমুখ বাঙ্গালীর নিকটও একেবারে অপরিচিত হইয়া পড়ে নাই। ইহার সঙ্গে জনশ্রুতি অনেক অলৌকিক কাহিনী জড়িত করিয়া দিয়াছে; কল্পনালোলুপ লেখকবৃন্দ তাহাকে অনেক রচনা-মাধুর্য্যে পল্লবিত করিয়া তুলিয়াছেন। কিন্তু কোন্ সময় হইতে কিরূপ ঘটনাচক্রে, পাল-নরপালগণের অভ্যুদয় সাধিত হইয়াছিল;—কোন্ সময় হইতে, কিরূপ ঘটনাচক্রে তাঁহাদিগের রাজ্য সেন-বংশীয় নরপালগণের করতলগত হইয়া, আবার কালক্রমে হস্তচ্যুত হইয়া গিয়াছিল;—তাহার সহিত দেশের লোকের কতদূর পর্য্যন্ত কিরূপ সম্পর্ক বর্ত্তমান ছিল;—তাহা নানা তর্কবিতর্কে আচ্ছন্ন হইয়া পড়িয়াছে। বাঙ্গালীর ইতিহাসের এই সকল অবশ্যজ্ঞাতব্য কথা [ উপযুক্ত আলোচনা-প্রণালীর অভাবে ] জনসাধারণের নিকট শ্রদ্ধালাভ করিতে পারে নাই। এরূপ অবস্থায়, অনুসন্ধান-লব্ধ যৎসামান্য বিবরণের উপর নির্ভর করিয়া, ধারাবাহিক ইতিহাস সঙ্কলন করা কিরূপ কঠিন ব্যাপার, তাহা স্মরণ করিয়াই, "গৌড়রাজমালা" অধ্যয়ন করিতে হইবে। এই গ্রন্থের প্রধান অবলম্বন 'লেখমালা',—তাহাতে পুরাতন তাম্রশাসনের এবং শিলালিপির পাঠ, বঙ্গানুবাদ এবং টীকা সন্নিবিষ্ট হইয়াছে। আর এক শ্রেণীর উল্লেখযোগ্য অবলম্বন, ভারতবর্ষের অন্যান্য প্রদেশে আবিষ্কৃত তাম্রশাসনের এবং শিলালিপির পাঠ, পুরাতন পুস্তক-নিহিত ঐতিহাসিক জনশ্রুতি এবং পূর্ব্বাচার্য্যগণের ঐতিহাসিক গবেষণা। তাহা গ্রন্থমধ্যে যথা-স্থানে উল্লিখিত হইয়াছে। লেখক মহাশয় যেরূপ প্রমাণের উপর নির্ভর করিয়া যেরূপ সিদ্ধান্তে উপনীত হইয়াছেন, তাহা স্বাধীনভাবে ব্যক্ত করিয়াছেন। তাহা সঙ্গত হইয়াছে কি না, পাঠক-সমাজ তাহার বিচার করিবেন।

ইতিহাসের উপাদান সঙ্কলিত না হইলে, ইতিহাস সঙ্কলিত হইতে পারে না—তাহা বহুব্যয়সাধ্য, বহুশ্রমসাধ্য; এ সকল কথা বঙ্গসাহিত্যে পুনঃ পুনঃ

উল্লিখিত হইয়াছে। কিন্তু ইহাকেই একমাত্র অন্তরায় বলিয়া নিশ্চিন্ত হইবার উপায় নাই। কিরূপ বিচার পদ্ধতির আশ্রয় গ্রহণ করা কর্ত্তব্য, তদ্বিষয়েও সংকীর্ণতার অভাব নাই। ন্যায়নিষ্ঠ বিচারপতির ন্যায় নিয়ত সত্যোদ্ঘাটনের চেষ্টাই যে ইতিহাস-লেখকের প্রধান চেষ্টা, তাহা ভাল করিয়া আমাদিগের হৃদয়ঙ্গম হইয়াছে বলিয়া বোধ হয় না। কবি কহ্লণ 'রাজতরঙ্গিণীর' উপোদ্‌ঘাতে লিখিয়া গিয়াছেন,—

শ্লাঘ্যঃ স এব গুণবান্ রাগদ্বেষ-বহিষ্কৃতা।
ভূতার্থ-কথনে যস্য স্থেয়স্যেব সরস্বতী॥

আমাদিগের সাহিত্যে এই উপদেশ-বাক্য এখনও সম্যক্ মর্য্যাদা লাভ করিতে পারে নাই। এখনও আমাদিগের ব্যক্তিগত, জাতিগত বা সম্প্রদায়গত অনুরাগ-বিরাগ, আমাদিগকে পূর্ব্ব হইতেই অনেক ঐতিহাসিক সিদ্ধান্তের অনুকূল বা প্রতিকূল করিয়া রাখিয়াছে। পালবংশের এবং সেনবংশের নরপালগণের শাসন-সময়ে দেশের অবস্থা কিরূপ দাঁড়াইয়াছিল, তাহা যেন তুচ্ছ কথা—তাঁহাদিগের জাতি কি ছিল, তাহাই এখনও আমাদিগের নিকট প্রধান আলোচ্য হইয়া রহিয়াছে। জনশ্রুতির দোহাই দিয়া, [ এক শ্রেণীর গ্রন্থে ] দেশের অবস্থা-সম্বন্ধে যে সকল আলোচনার সূত্রপাত হইতেছে, তাহাতে ঐতিহাসিক বিচার-প্রণালী মর্য্যাদা লাভ করিতেছে না। এই সকল কারণে, গৌড়রাজমালার লেখক মহাশয় ভিত্তিহীন জনশ্রুতির উপর নির্ভর করিবার জন্য আগ্রহ প্রকাশ করেন নাই বলিয়া, বাঙ্গালীর জনশ্রুতি-মূলক ইতিহাসের প্রধান পাত্র [ আদিশূর ] ঐতিহাসিক ব্যক্তিরূপে মর্য্যাদা লাভ করিতে পারেন নাই। এখনও তাম্রশাসনে বা শিলা-লিপিতে বা সমকালবর্ত্তী গ্রন্থে আদিশূরের অসন্দিগ্ধ পরিচয় প্রকাশিত হয় নাই। সমসাময়িক গ্রন্থে বা লিপিতে উল্লিখিত ঐতিহাসিক পাত্রগণের প্রকৃত বিবরণ সঙ্কলনেও কিরূপ সতর্ক দৃষ্টিতে বিচার-কার্য্যে প্রবৃত্ত হইতে হইবে, সুযোগ্য লেখক মহাশয় "গৌড়াধিপ-শশাঙ্কের" প্রসঙ্গে তাহার যথেষ্ট পরিচয় প্রদান করিয়াছেন।

পক্ষান্তরে, "গৌড়রাজমালায়" দেখিতে পাওয়া যাইবে, পাল-নরপাল-গণের অভ্যুদয়-লাভের অব্যবহিত পূর্ব্বে সমগ্র দেশ বহুসংখ্যক খণ্ড-রাজ্যে বিভক্ত ছিল; সমগ্র দেশের উপর কাহারও কোন রূপ আধিপত্য বিদ্যমান ছিল না; বাহুবল প্রবল হইয়া উঠিয়াছিল; সবলের কবলে দুর্ব্বলদল নিপীড়িত হইতেছিল; দেশ একেবারে 'অরাজক' হইয়া পড়িয়াছিল! সংস্কৃত-সাহিত্যে এরূপ অবস্থার নাম "মাৎস্য-ন্যায়"। তাহাকে বিদূরিত করিবার অভিপ্রায়ে,

